গুরু বা বৃহস্পতি সপ্তম গৃহে এবং ভৃগু বা শুক্র, ভানুর পুত্র বা শনি, ও শিখী বা কেতু দ্বিতীয় স্থানে অবস্থান করিতেছে ইহা প্রভাতে বিচার করিয়া দেখিলাম।

দেয়াশিনী—দেব আরাধনা করিয়া যে রমণী সিদ্ধিলাভ করিয়াছেন।

বন্ধুর নামে আগ তোলাইনু—বন্ধুর নাম করিয়া অর্থাৎ তাঁহার মঙ্গলের জন্য বান্ধা তোলাইলাম।

কোলে মিলাওল কূল—বিপদসমুদ্রের কূলে অর্থাৎ পরপারে কোলে করিয়া পৌছাইয়া দিল।

( ৫০১ )

ওহে নাবিক কে জানে তোমার মহিমা।
নাম নৌকায় নিরবধি পার কার ভবনদী
তব আগে কি ছার যমুনা॥
চরণ তরণী যার(১) যে করে তোমারে সার
কিবা তার পারের ভাবনা।
পাইয়া চরণরেণু পাষাণ মানবী তনু
কাষ্ঠ নৌকা—পদে হইল সোণা॥
অজামিল পাপী ছিল সেহত তরিয়া গেল
চরণ করিয়া আরাধনা।
হেন পদ অনুভবে যাহার পরাণ যাবে
নাহি তার যমের যন্ত্রণা(২)॥
আমরা আহীর নারী কুলশীল পরিহরি
হাসি হাসি করিয়া কামনা।
জ্ঞানদাসের বাণী শুন ওহে গুণমণি
কত না করহ প্রবঞ্চনা॥

( র ১৩৯, প্রা ৯৪, লহরী ১৩৭, ক ১২১ )

পাঠান্তর—ক

(১) সার। (২) যাতনা।

মন্তব্য—

নৌকাবিলাসের এ ধরণের আধ্যাত্মিক ব্যাখ্যা গৌড়ীয় বৈষ্ণবগণের রসশাস্ত্রের বিরোধী। কোন প্রাচীন কবির এ ধরণের পদ পাওয়া যায় নাই। নৌকাবিলাসে রাধার সঙ্গে কৃষ্ণের কৌতুক লীলার সঙ্গে গোপীদের এরূপ দীনতা প্রকাশ এবং 'যম যন্ত্রণা' দূর করিবার জন্য শ্রীকৃষ্ণের চরণ শরণ লওয়া একেবারে খাপ খায় না। কোন প্রাচীন পুথিতে বা অষ্টাদশ শতাব্দীর সঙ্কলনে এই পদ পাওয়া যায় নাই।

( ৫০২ )

কি কহব শত শত তুয়া অবতার।
একেলা গৌরাঙ্গ চাঁদ জীবন হামার(১)॥
বিষ্ণু অবতারে তুমি প্রেমের ভিখারি।
শিব শুক নারদ জনা দুই চারি(২)॥
সেতুবন্ধ(৩) কৈলে তুমি রাম অবতারে।
এবে যে অলপ তোমার আশ এ সংসারে(৪)॥
কলিযুগে করিলে কীর্ত্তন সেতুবন্ধ।
সুখে পার হউক যত পঙ্গু কুড় অন্ধ॥
কিবা গুণে পুরুষ নাচে কিবা গুণে নারী।
গোরা গুণে মাতল ভুবন দশ চারি॥
না জানিয়ে জপ তপ বেদ বিচার।
জ্ঞানদাস কহে গৌর পদ সার(৫)॥

( প্রাচীন কবির গ্রন্থাবলী, ৫৪ পৃঃ জ্ঞানদাস ভণিতা,
গৌরপদতরঙ্গিণী ৩৩ পৃঃ বাসু ভণিতা )

পাঠান্তর—গৌরপদতরঙ্গিণী

(১) পরাণ আমার। (২) লইয়া জানি চারি।
(৩) সিন্ধুবন্ধ। (৪) এবে সে তোমার যশ ঘুষিবে সংসারে।
(৫) কহে বাসু গৌরাঙ্গ মোরে কর পার।

টীকা—

বিষ্ণু অবতারে তুমি প্রেমের ভিখারি ইত্যাদি—বিষ্ণু অবতারে তুমি প্রেম চাহিয়াছিলে, কিন্তু শিব, শুকদেব এবং নারদ প্রভৃতি দুই চারিজন মাত্র প্রেম দিতে পারিয়াছিলেন।

এবে যে অলপ তোমার আশ এ সংসারে—এখন সংসারে তোমার কম আসক্তি।

কীর্ত্তন সেতুবন্ধ ইত্যাদি—ভবসমুদ্র পার হইবার জন্য তুমি কীর্ত্তনরূপ সেতুবন্ধ করিলে, সেই সেতু দিয়া পঙ্গু, কুষ্ঠরোগী, অন্ধ প্রভৃতি সুখে পার হয়।

( ৫০৩ )

কলধৌত-কলেবর গৌর-তনু।
তছু রঙ্গ-তরঙ্গ(১) নিতাই জনু॥
কোটি কাম জিনী কিয়ে অঙ্গ ছটা।
অবধূত বিরাজিত চন্দ্র ঘটা॥
শচিনন্দন কণ্ঠে সুরঙ্গ মালা।
তহিঁ রোহিণি-নন্দন দীগ আলা॥
গজরাজ জিনী দুন(২) ভাই চলে।
মকরাকৃতি কুণ্ডল গণ্ডে(৩) দোলে॥
মুনি ধ্যান ভুলে সতি ধর্ম্ম টলে।
জগ-তারণ-কারণ বিন্দু বলে(৪)॥

( তরু ২৩৩৩ ভণিতার বিন্দুর নাম, বৈষ্ণবপদাবলী ৩৭৩ পৃঃ জ্ঞানদাস ভণিতা )

পাঠান্তর—বৈষ্ণবপদাবলী

(১) সঙ্গ ও রঙ্গ। (২) দোন। (৩) কর্ণে। (৪) জ্ঞানদাস আশ তছু পাদতলে।

মন্তব্য—

নৃসিংহদেবের সুপ্রসিদ্ধ পদ "ব্রজ-নন্দকি নন্দন নীলমণি" ইত্যাদির সহিত সাদৃশ্য লক্ষ্য করার মতন। ঐ পদের (তরু ১৩২৪) নিম্নলিখিত পংক্তির "যোগি যোগ ভুলে মুনি ধ্যান টলে" সহিত তুলনীয় এই পদের "মুনি ধ্যান ভুলে সতি ধর্ম্ম টলে।" ১

( ৫০৪ )

কানু পরিবাদ মনে ছিল সাধ
সফল করিল বিধি।
কু জনার বোলে(১) ছাড়িতে নারিব
সে হেন গুণের নিধি॥

হিয়া দরদর(২) করে নিরন্তর
তারে(৩) না দেখিলে মরি।
হিয়ার ভিতরে কি শেল সামাল্য
বল না কি বুধি করি॥

বন্ধুর পিরিতি শেলের ঘা
সহিতে না সহে বুকে(৪)।
দেখিতে দেখিতে ব্যথাটি বাড়িল
এ দুখ কহিব কাকে॥

অন্য ব্যাথা নহে বোধে শোধে রহে
হিয়ার মাঝারে থুঞা।
কোন রসবতী(৫) কুল মজাইয়া
কেমনে রয়্যাছে সঞা॥

আমরা অবলা সরল হৃদয়(৬)
কথায়ে শুনিঞা(৭) গেলু।
পরের বচনে(৮) পিরিতি করিয়া
জনম কাঁন্দিয়া মলু॥

সকল ফুলে ভ্রমরা বুলে
কে তার আপন পর।
জ্ঞানদাস কহে(৯) শুন বিনোদনী(১০)
পিরীতি(১১) দুখের ঘর॥

( ক. বি. ৪১২২, পত্র ১ )

টীকা—

এই পদটির সহিত চণ্ডীদাসের (পৃঃ ৮৯-৯০) পদের প্রায় সর্ব্বাংশেই মিল দেখা যায়। চণ্ডীদাসের পদে যে পাঠ পাওয়া যায় তাহা নীচে পাঠান্তর হিসাবে দেখাইতেছি।

(১) কুজন বচনে। (২) দগদগ। (৩) যারে। (৪) পহিলে সহিলুঁ বুকে। (৫) কুলবতী। (৬) অবলা [illegible]। (৭) ভুলিয়া। (৮) কথায়। (৯) চণ্ডীদাস কহে। পিরীতি। (১১) কেবল।